প্রাচীন বৌদ্ধ গ্রন্থ পাবার খোঁজ দেন। এ-ব্যাপারে জায়সওয়ালজী সহায়তা করতে রাজি। তিনি কিছু অর্থ ও একটা ক্যামেরা রাহুলকে দেন।

১৯৩৩ সালের মে মাসে গিলগিট-লাদাখ যাবার জন্য রাহুল শ্রীনগর আসেন। গিলগিট সোভিয়েত তাজাকিস্তান সীমানা বরাবর। ইংরেজ সেখানে সামরিক চৌকি বসিয়েছে। ভারতীয়দের প্রবেশ নিষেধ। রাহুল চেষ্টা করেও অনুমতি পান নি! গিলগিট যাওয়া হল না। জোজিলা-দ্রাসা হয়ে লাদাখের রাজধানী লেহর দিকে রওনা হন। হেসিস গুহা দেখে লেহতে প্রায় তিন মাস থাকেন। আগেই 'ধম্মপদ'-এর হিন্দি অনুবাদ শেষ হয়ে গেছে। এবার 'মজ্ঝিমনিকায়'-এর হিন্দি অনুবাদ করেন। এছাড়া তিব্বতে বৌদ্ধধর্মের বিকাশের ইতিহাস নিয়ে 'তিব্বত মে বৌদ্ধধর্ম' রচনা শেষ করেন। তিব্বতী ভাষা শেখানোর জন্য 'তিব্বতী বাল শিক্ষা', 'তিব্বতী পাঠবলিয়া' ও 'তিব্বতী ব্যাকরণ' রচনা করেন। লেহ থেকে রাহুল কুলু হয়ে লাহোরে যান (অক্টোবর ১৯৩৩)।

বিহার প্রাদেশিক হিন্দি সাহিত্য সম্মেলন ভাগলপুরে অনুষ্ঠিত হবে। জায়সওয়ালজী সেবার সভাপতি। রাহুল আদালতের রোমান লিপির পক্ষে কিছু বলেন। রাহুল বরোদায় প্রাচ্য সম্মেলনে হিন্দি বিভাগের সভাপতি নির্বাচিত হয়েছেন। অজন্তা, ইলোরা দেখে বোম্বাই হয়ে বরোদায় যান। সম্মেলনের কাজও বিভিন্ন ভাষণ ইংরাজীতে হয়। রাহুল হিন্দিতে ভাষণ দেন। বরোদা থেকে আমেদাবাদ-আবু-জয়পুর-চিতোর হয়ে মহাকালের মন্দির দর্শনের জন্য উজ্জয়িনী যান। সেখান থেকে সাঁচী-বিদিশা হয়ে প্রয়াগ আসেন। বিহারে ভয়াবহ ভূমিকম্প হয়েছে (১৯৩৪) খবর পেয়ে সেবাকার্যের জন্য পাটনায় চলে আসেন। তিব্বত যাত্রার প্রস্তুতি চলছে। বিহার-উড়িষ্যা রিসার্চ সোসাইটি রাহুলকে সম্মানীত সদস্য মনোনীত করে সেই বছর।

এবার কালিমপঙ হয়ে তিব্বত যাত্রা করেন। গ্যাংটক হয়ে লাসাতে পৌছান (মে ১৯৩৪)। সেখানে সেপ্টেম্বর মাস পর্যন্ত থাকেন। এই সময় 'বিনয় পিটক' হিন্দিতে অনুবাদ করেন এবং 'সাম্যবাদী হী কোঁ্যা' রচনা শেষ করেন। বিভিন্ন মঠ আর বিহারে ব্যাপকভাবে অনুসন্ধান কার্য চালান। উদ্দেশ্য—লুপ্ত পুঁথিপত্রের খোঁজ। এবারকার তিব্বত যাত্রা রাহুলের জীবনে সবথেকে স্মরণীয় ঘটনা। ৩ ও ৪ অক্টোবর ১৯৩৪ সালে রাহুল বিভিন্ন পুঁথি থেকে আবিষ্কার করেন বিভিন্ন লুপ্ত

গ্রন্থ ; যার মধ্যে আছে ধর্মকীর্তির মূল গ্রন্থ 'বাদন্যায়', 'হেতুবিন্দু' ও 'ন্যায়বিন্দু'র উপর দুর্বেক মিশ্রের টীকা, মূল 'অভিধর্মকোষ', 'বাদন্যায় টীকা', 'সুভাষিত রত্ন-কোষ' ( ভীমজ্ঞান সোম ), 'অমরকোষ টীকা' ( কামধেনু ), 'প্রাতিমোক্ষসূত্র' ( লোকোত্তরবাদ ) ইত্যাদি। রাহুল কিছু পুঁথি নকল করে নেন, কিছু ফটো তুলে নেন। তার মধ্যে শাক্য মঠের ধর্মকীর্তির 'প্রমাণবার্তিক ভাষ্য' ও 'বার্তিকালঙ্কার' গ্রন্থের আলোকচিত্র অন্যতম। এইভাবে তিনি বহু সংস্কৃত ও তিব্বতী গ্রন্থ উদ্ধার করে নেপাল হয়ে ভারতে আসেন। কিছুদিন পর রাহুল কলকাতা হয়ে জাপানের দিকে রওনা হন ( ২ এপ্রিল ১৯৩৫ )। পথে রেঙ্গুন-পেনাঙ-সিঙ্গাপুর হয়ে হংকং-এ থামেন। ৩ মে জাপানে পৌঁছান। জাপানে বিভিন্ন মঠ ও মন্দির পরিদর্শন করেন এবং ভাষণ দেন।

পাঁচ-ছয় বছর হল জাপানে স্বাধীনতার হাওয়া লেগেছে। মার্কসবাদ ও কমিউনিজ্‌ম্‌-এর চর্চাও চলছে। বিশ্ববিদ্যালয় এর কেন্দ্র। সে-হাওয়া ক্ষেতে কিষান আর কলে মজুরের কাছে পৌঁছেছে। শাসকবর্গ বিচলিত হয়ে 'কোদো'র ( জাপানি ফ্যাসিবাদ ) প্রচারে নেমেছেন। সাম্যবাদীদের উপর দমননীতি শুরু হয়েছে। হাজার হাজার লোক জেলে। জাপানের শাসনভার না সম্রাটের হাতে না ধনিক-শ্রেণীর হাতে। হয়াশী, অরাকী, মিনামী আর মসাকী—এই চারজন ফৌজি জেনারেলের হাতে সব ক্ষমতা। জাপানে সামন্তবাদ শেষ হয় নি। পুঁজিবাদও ধীরে ধীরে প্রতিষ্ঠিত হচ্ছে। যদিও পার্লামেণ্ট ও নির্বাচনকে স্বীকার করা হয়েছে তবুও শেষ পর্যন্ত সেনাবাহিনীর হাতে সব ক্ষমতা। জাপান হয়ে রাহুল কোরিয়া যান, সেখান থেকে মাঞ্চুরিয়া হয়ে ট্রান্স-সাইবেরিয়া রেলপথে মস্কোয় ( ৫ সেপ্টেম্বর ১৯৩৫ )। রাহুলের ইচ্ছা ডাঃ ওল্ডেনবুর্গ ও শ্চের্বাৎস্কীর সঙ্গে দেখা করবেন। খোঁজ নিয়ে জানলেন ওল্ডেনবুর্গ মারা গেছেন, অপরজন লেনিনগ্রাদে আছেন। মস্কোর বিভিন্ন জায়গা পরিদর্শন করে বাকুর দিকে যান। তেলের শহর বাকু। প্রাকৃতিক গ্যাস থেকে এক জায়গায় আগুন জ্বলত এবং জ্বালাদেবী হিসাবে পূজা পেত। রাহুল সেই অগ্নিমন্দির দর্শন করেন। পূর্বে বহু ভারতীয় এই মন্দির দর্শন করেছে। বহু ভারতীয়র নাম সেখানেও লিখিত আছে। রাহুল ইরান হয়ে দেশে ফেরেন। ইরানে প্রসিদ্ধ কবি হাফিজ, সাদী এবং মহাকবি ফিরদৌসীর সমাধি দেখেন। তারপর বেলুচিস্তান হয়ে ভারতে ফিরে আসেন।

১৯৩৬ সালে শিবরাত্রিতে রাহুল কাঠমাণ্ডু যান। কাঠমাণ্ডুতে মানসসরোবর-খ্যাত স্বামী প্রণবানন্দের সঙ্গে দেখা হয়। দু'জনে লাহোরে সহপাঠী ছিলেন। নেপাল উপত্যকার বিভিন্ন দর্শনীয় স্থান পরিদর্শন করেন এবং বিভিন্ন বিষয়ে ভাষণও দেন। ১৫ এপ্রিল কাঠমাণ্ডু থেকে বিদায় নিয়ে তিব্বতের দিকে রওনা হন। এটা তৃতীয়বার তিব্বত যাত্রা। ২৫ মে স্মরণীয় দিন। বিভিন্ন তিব্বতী পুঁথির মধ্যে, শাক্য মঠে রাহুল আবিষ্কার করেন সম্পূর্ণ 'বার্তিকালঙ্কার' ( প্রমাণ-বার্তিক ভাষ্য ), কর্ণকগোমিকের 'স্ববৃত্তিটীকা' অর্থাৎ প্রমাণবার্তিকের টীকা ও ভাষ্য দুই-ই। এছাড়া দার্শনিক অসঙ্গের মহত্ত্বপূর্ণ পুস্তক 'যোগাচারভূমি'। রাহুল 'বার্তিকালঙ্কার' ও 'স্ববৃত্তিটীকা' অনুলিপি করে নিয়ে আসেন। এইভাবে তিনি দ্বিতীয় ও তৃতীয়বার তিব্বত যাত্রায় শাক্য, ঙোর ( Ngor ), শালু ইত্যাদি মঠ থেকে নাগার্জুন, অসঙ্গ, বসুবন্ধু, প্রজ্ঞাকরগুপ্ত, জ্ঞানশ্রী, ধর্মকীর্তি ও রত্নকীর্তির বহু লুপ্ত ও মূলগ্রন্থ আবিষ্কার করেন। এই খবর যখন বিদ্বানমহলে ছড়িয়ে পড়ে তখন দেশবিদেশ থেকে তাঁরা রাহুলকে অভিনন্দন জানান। রাশিয়ার লেনিনগ্রাদ বিশ্ব-বিদ্যালয়ের প্রাচ্যবিভাগের আচার্য শ্চের্বাৎস্কী রাহুলকে দেখবার জন্য ভারতে আসতে চেয়েছিলেন। শ্চের্বাৎস্কী জায়সওয়ালের কাছে লিখেছিলেন, 'ধর্মকীর্তির প্রমাণবার্তিক গ্রন্থ আবিষ্কারকে স্মরণীয় করবার জন্য আমাদের অবিলম্বে একটি বিশ্বসম্মেলন আহ্বান করা উচিত।' জায়সওয়াল বলেন, 'ইহাদের যে-কোনো একটি গ্রন্থের সম্পাদনার জন্যই একজন ভারতবিদ্যার সর্বশ্রেষ্ঠ পণ্ডিত বলিয়া স্বীকৃতি পাইতে পারেন।' আচার্য সিলভ্যাঁ লেভি বলেন, 'বৌদ্ধ পণ্ডিতদের মধ্যে নেপালের অমৃতানন্দের পর এতবড় ভাষাজ্ঞানী আর কেহ জন্মগ্রহণ করেন নাই।'

শ্চের্বাৎস্কী ভারতে আসতে পারেন নি। রাহুলকে লেনিনগ্রাদে আমন্ত্রণ করেছেন; সংস্কৃত ভাষা শেখাবার জন্য। ইতিপূর্বে একবার রাশিয়ায় গেছেন। এবার বিশেষ আমন্ত্রণে যাচ্ছেন। ইরান হয়ে লেনিনগ্রাদে যান। সেখানে ১৯৩৮-এর জানুয়ারি পর্যন্ত থাকেন। লেনিনগ্রাদ অবস্থানকালে এলেনার ( লোলা ) সঙ্গে রাহুলের পরিচয় হয়। পরবর্তী কালে ইনি রাহুলপুত্র ইগোরের মাতা। আবার তিব্বত যাবার ইচ্ছা, তাই তাড়াতাড়ি রাশিয়া থেকে দেশে ফিরে আসেন, উজবেকিস্তান-তাজাকিস্তান হয়ে কাবুলের পথে। তিনি সোভিয়েত সম্বন্ধে বিভিন্ন

দিক নিয়ে বিশাল বই 'সোভিয়েত ভূমি' রচনা করেন। ১৯৩৮ সালের এপ্রিল মাসে চতুর্থ ও শেষবার তিব্বত যান। সেখানে প্রায় আটমাস থেকে অক্টোবরে দেশে ফিরে আসেন।

৩

তিব্বত থেকে কলকাতায় এসে ৫ অক্টোবর সাংবাদিকদের কাছে বিবৃতি প্রসঙ্গে বলেন যে এবার তিনি প্রত্যক্ষভাবে রাজনীতিতে যোগ দেবেন। প্রায় এগার বৎসর তিনি রাজনীতির বাইরে আছেন। এই সময় তিনি অধ্যয়ন অনুসন্ধান ও পর্যটনে নিজের জীবনের একটা উদ্দেশ্যে সফলতা লাভ করেছেন। দেশের দারিদ্র্য ও অপমান একটা অভিশাপ যা তাঁকে পীড়িত করেছে। অসহযোগ আন্দোলনে রাহুল অংশ-গ্রহণ করেছিলেন এবং স্বরাজ সম্বন্ধে যে-চিন্তা করতেন সেটা কিষান ও মজুরের জন্য এবং 'একমাত্র তাদের মুক্তির মধ্যেই দেশের জনতা দারিদ্র্য ও অপমানের হাত থেকে মুক্তি পেতে পারে।' বিভিন্ন দেশবিদেশ ভ্রমণ করে প্রত্যক্ষ অভিজ্ঞতা থেকে তিনি দেশের এই অসহনীয় অবস্থায় বিচলিত হয়ে পড়েছেন। ভারতের মত এত গরীব দেশ আর নেই। মার্কসবাদ অধ্যয়ন করে তিনি শিখেছেন 'প্রকৃত বিপ্লবী হল কিষান ও মজুর। কারণ সব যন্ত্রণা তাদেরই সইতে হয় এবং শেষ লড়াইয়ে তাদের হারাবার কিছুই থাকে না। কিন্তু দৃঢ় সংগঠন তৈরি করতে না পারলে বিপ্লবী শক্তি প্রদর্শন করা যাবে না। লড়াইয়ের জন্য চাই শক্তিশালী সংগঠন আর এই সংগঠন দৈনন্দিন কাজের মধ্য দিয়ে কিষান মজুরকে তার অভিষ্ট পথে নিয়ে যাবে। এই লড়াই পরিচালনার জন্য চাই উপযুক্ত কর্মী—যারা দূরদর্শী, ত্যাগ স্বীকারে প্রস্তুত, যারা কোনো প্রলোভনে বশীভূত হবে না। রুশ বিপ্লব সফল হয়েছে কারণ কমিউনিস্ট পার্টি সেই বিপ্লবকে পরিচালিত করেছিল।' ভারতে সাম্য-বাদী চিন্তাধারার লোক থাকলেও তাদের সঙ্গে পরিচিত হবার সুযোগ হয় নি। রুশ বিপ্লব রাহুলকে নতুন দৃষ্টি দান করেছে, পরে মার্কস্‌বাদী হয়েছেন এবং বর্তমানে তিনি সাম্যবাদের একনিষ্ঠ প্রচারক। ডঃ মহাদেবপ্রসাদ সাহার সঙ্গে পরিচয় বছর পাঁচেক আগেই হয়েছে। রাহুল এবার ডঃ সাহার কাছে বেআইনী

কমিউনিস্ট পার্টির খোঁজখবর নেন এবং মহাবোধি সোসাইটিতে কমিউনিস্ট নেতৃবৃন্দের সঙ্গে ব্যক্তিগতভাবে পরিচিত হন। পরে এক বিবৃতিতে বলেন, এবার তিনি বৌদ্ধভিক্ষুর বেশ ত্যাগ করে প্রথমে দেশের পরিস্থিতি অধ্যয়ন করে সক্রিয়ভাবে রাজনীতিতে যোগ দেবেন।

রাহুল পাটনায় চলেছেন। তিব্বত থেকে আনা পুঁথি ও চিত্র সেখানকার যাদুঘরে দান করেন। বর্তমানে 'রাহুল বিভাগে' তা সংরক্ষিত আছে। প্রথমে মজুরদের অবস্থা প্রত্যক্ষ করতে ডালমিয়ানগরে যান। পরে দারভাঙ্গায় বিহার প্রাদেশিক কিষান সভায় যোগ দেন। তিনি তাঁর ভাষণ ভোজপুরী (মল্লিকা) ভাষায় দেন। সেখান থেকে মজফ্ফরপুরে যান বিহার প্রদেশ কংগ্রেস সোস্যালিস্ট পার্টির বার্ষিক অধিবেশনে যোগ দিতে। জয়প্রকাশ নারায়ণ রাহুলকে সদস্যপদ নেবার জন্য অনুরোধ করেন, কিন্তু মাসানীর সোভিয়েত-বিরোধী নীতির জন্য রাজি হন না। জয়প্রকাশ রাহুলকে বোঝায় ওটা পার্টির বক্তব্য নয়, মাসানীর ব্যক্তিগত মত। তখন রাহুল সদস্যপদ গ্রহণ করেন। হরিনগর (চম্পারন) চিনিকলে হরতালের খবর পেয়ে সেখানে যান। চিনিকলের মালিক একজন কংগ্রেসী পুঁজিপতি। একদিকে এরা দেশের স্বাধীনতার জন্য চিৎকার করছে আর অন্যদিকে কিষান মজুরকে শোষণ করছে। সেই সময়ে বিহারে কংগ্রেসী মন্ত্রীসভা ছিল। কিন্তু যে-কংগ্রেসী মজুর-কিষানের ভোটে মন্ত্রিসভা গঠন করেছে, তারাই সেই কিষান-মজুরের বিপক্ষে মিল মালিকের পক্ষ নিয়ে হরতাল ভাঙার জন্য সবরকম হীন প্রচেষ্টা চালাচ্ছে। সেখান থেকে রাহুল প্রাদেশিক হিন্দি সাহিত্য সম্মেলনে সভাপতি হয়ে রাঁচী যান ও জনভাষা ও লোকসংগীতের উপর ভাষণ দেন।

১৯৩৯ সালে কিষান সত্যাগ্রহে যোগ দেবার জন্য রাহুল আমওয়ারীর (ছাপরা জেলা) দিকে যান। ২৪ ফেব্রুয়ারি সত্যাগ্রহের দিন ঠিক হয়। এক কিষানের ক্ষেত থেকে আখ কাটা হবে যেটা জমিদার অন্যায়ভাবে দাবি করেছে। জমিদারের সশস্ত্র গুণ্ডাদের আক্রমণে রাহুল আহত হন। তাঁর মাথা ফেটে যায়। রাহুলসহ বাহান্নজন গ্রেপ্তার হয়, কিন্তু জমিদারের কথা অনুযায়ী তার নিজের আঠাশজনকে পুলিশ ছেড়ে দেয়। এবার রাহুল চারমাস জেলে ছিলেন। প্রথমে সীওয়ান, পরে ছাপরা জেলে। এই সময় রাহুলকে কোমরে দড়ি বেঁধে

নিয়ে যাওয়া হয়। জেলে নির্যাতনের প্রতিবাদে অনশন করেন ১৮—২২ মার্চ পর্যন্ত। অনশন চলাকালীন ২০ মার্চ তিনি 'তুমহারী ক্ষয়' রচনা শেষ করেন। এছাড়া একখানা বাস্তবভিত্তিক উপন্যাস 'জীনে কে লিয়ে' রচনা শুরু করেন। বিচারের জন্য আদালতে নিয়ে যাবার সময় রাহুলকে হাতকড়া পরিয়ে নিয়ে যাওয়া হয়। আন্দোলনের অংশীদার হিসাবে রাহুল সেটা গৌরবজনকই মনে করেন। আবার ১—১০ মে পর্যন্ত নির্যাতনের প্রতিবাদে দ্বিতীয়বার অনশন করেন এবং ১০ মে জেল থেকে ছাড়া পান। সেখান থেকে তিনি আবার ছিত্তৌলা সত্যাগ্রহে অংশগ্রহণ করেন ( জুন ১৯৩৯ ) এবং গ্রেপ্তার হন। বিচারে দু'বছরের সাজা হয়। কিন্তু সতেরদিন অনশন করার পর ৯ জুলাই ছাড়া পান। রাহুল এবার কিষান সংগঠন তৈরি করবার কাজে আত্মনিয়োগ করেন।

আন্তর্জাতিক পরিস্থিতির পটপরিবর্তন হচ্ছে। দ্বিতীয় মহাযুদ্ধ শুরু হয়েছে। হিটলার একের পর এক দেশ দখল করে রাশিয়ার দিকে অগ্রসর হচ্ছে। পোল্যাণ্ডে জার্মানবাহিনী আক্রমণ শুরু করলে ইংলণ্ড জার্মানির বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করে। রাহুল বুঝতে পারেন বেশিদিনের জন্য হয়তো জেলের বাইরে থাকা যাবে না। অক্টোবরের দ্বিতীয় সপ্তাহে ওয়ার্ধাতে কংগ্রেস কার্যকরী সমিতির বৈঠক বসছে। সেখানে ভারতের বিভিন্ন প্রান্ত থেকে কমিউনিস্ট সদস্যরাও যোগ দিচ্ছেন। রাহুল পাটনা থেকে ওয়ার্ধায় যান। কংগ্রেসের দক্ষিণপন্থীরা ইংরাজের সঙ্গে সহযোগিতার পক্ষে; অপর দিকে বামপন্থীরা সংগ্রামে নামতে চান। রাহুল ইতিমধ্যে বিভিন্ন কমিউনিস্ট নেতার সঙ্গে পরিচিত হয়েছেন। যে-পার্টির কথা এতদিন ভেবেছেন এবং পড়েছেন, ওয়ার্ধাতে সেই পার্টিকে প্রত্যক্ষ করে রাহুল গর্বিত। ১৯৩৯ সালে রাহুল কমিউনিস্ট পার্টির সদস্য হন। বিহার প্রদেশে তখনো পার্টি গঠিত হয় নি। ব্যক্তিগতভাবে কমিউনিস্টদের সঙ্গে এর আগে আলাপ হলেও সদস্য হিসাবে ওয়ার্ধাতে তিনি উৎসাহের সঙ্গে সব আলোচনায় অংশগ্রহণ করেন। তারপর রাহুলের ভাষায় 'অন্য এক নতুন জীবন শুরু হল।' ১৯ অক্টোবর এক স্মরণীয় দিন। ঐ দিন মুঙ্গেরে বিহার কমিউনিস্ট পার্টি প্রতিষ্ঠিত হয়। রাহুলও অন্য সঙ্গীদের সঙ্গে সেখানে উপস্থিত আছেন। এরপর পুলিসের চোখকে ফাঁকি দিয়ে রাহুল দু'মাস আত্মগোপন করে থাকেন। এই সময় তিনি সোভিয়েত ইউনিয়নের কমিউনিস্ট পার্টির ইতিহাস হিন্দিতে অনুবাদ করেন। ফেব্রুয়ারি ১৯৪০ সালে

তিনি মতিহারিতে প্রাদেশিক কিষানসভার সভাপতি হন এবং পরে নিখিল ভারত কৃষকসভার সভাপতি হন, যার অনুষ্ঠান মে মাসে অন্ধ্রপ্রদেশের পলাশা গ্রামে হওয়ার কথা ছিল। কিন্তু তার আগেই ভারতরক্ষা আইনে এলাহাবাদে গ্রেপ্তার হন ( ১৫ মার্চ ১৯৪০ )।

মোট উনত্রিশ মাস জেলে ছিলেন ( মার্চ ১৯৪০ – জুলাই ১৯৪২ )। প্রথমে হাজারীবাগ জেলে, পরে দেউলি ক্যাম্পে ( রাজস্থান ) থাকাকালীন রাহুল হিন্দি ভাষায় মার্কসবাদ প্রচারের জন্য বিভিন্ন বিষয় নিয়ে বই রচনা করেন। 'বিশ্ব কী রূপরেখা' বৈজ্ঞানিক বই বিশ্বের উৎপত্তি ও বিকাশ সম্বন্ধীয়। 'মানব সমাজ' আদিম যুগ থেকে দ্বিতীয় মহাযুদ্ধ পর্যন্ত সমাজ বিকাশের রূপরেখা। ভারতীয় সমাজ নিয়ে মার্কসবাদ প্রয়োগ রাহুল এই প্রথম করলেন, তাই ভারতীয় ভাষার মধ্যে এটাই প্রথম উদাহরণ। বিশ্বের সবরকম দর্শনের উৎপত্তি ও বিকাশের উপর লিখলেন 'দর্শন দিগ্‌দর্শন'। বৈজ্ঞানিক বস্তুবাদের উপর, বিশেষ করে তৎকালীন ভারতের অবস্থায় মার্কসবাদ কীভাবে প্রয়োগ করা সম্ভব তার উপর ভিত্তি করে লিখলেন 'বৈজ্ঞানিক ভৌতিকবাদ'। এছাড়া ধর্মকীর্তির স্ববৃত্তি ( প্রমাণ-বার্তিক ) তিব্বতী ভাষা থেকে সংস্কৃতে অনুবাদ করেন।

হিটলার-বাহিনী রাশিয়া আক্রমণ করেছে। রাজনৈতিক পট পরিবর্তিত হচ্ছে। ভারতের কমিউনিস্ট পার্টির নীতিরও পরিবর্তন হয়। ফলে কংগ্রেসী কাগজওয়ালারা কমিউনিস্টদের বিরুদ্ধে জঘন্য আক্রমণ শুরু করে। ১৯৪২ সালে ১৬ জানুয়ারির রোজনামচায় রাহুল লিখেছেন, 'কিন্তু এত করেও পরিস্থিতি অনুযায়ী নিজের পথে ঠিক থেকে, মহান আদর্শকে সামনে রেখে মার্কসবাদীরা এগিয়ে যাবে, তাদের প্রভাব এইভাবে খতম করা যাবে না। সাধারণ লোক ( কিষান, মজদুর ) কমিউনিস্টদের প্রতি এই আক্রমণে বিচলিত হবে না। আমি 'রাশিয়ার বন্ধু' – একে জনতা গালি মনে করে না, যতক্ষণ না ওদের বোঝান যাবে রাশিয়া খারাপ, শয়তান এবং রাশিয়া কিষান-মজুরের হিতের শত্রু। যদি রাশিয়া ভাল হয় তবে রাশিয়ার বন্ধু কেন খারাপ হবে।'

রাহুল এবার শুরু করেন গল্প ও উপন্যাস লিখতে। ইচ্ছা ভারতীয় ঐতিহাসিক বিষয়বস্তু নিয়ে কিছু রচনা করার। ত্রিপিটক পড়ার সময় রাহুল দেখতে পান ভারত-ইতিহাস কেবল রাজতন্ত্রের ইতিহাস নয়। সেই সময় বহু প্রজাতন্ত্রও

ভারতে ছিল—যথা বৈশালীতে লিচ্ছবি প্রজাতন্ত্র। এদের সামাজিক, রাজনৈতিক ও আর্থিক অবস্থাকে কেন্দ্র করে 'সিংহ সেনাপতি' রচনা করেন। 'মানব সমাজ' -এর বিষয়বস্তু নিয়ে ভারত-ইতিহাসের বিভিন্ন যুগের উপর ভিত্তি করে কাহিনী শুরু করেন। এইগুলি 'ভোল্গা সে গঙ্গা' নামে প্রকাশিত হয়। ভোজপুরী ভাষায় সাতখানা নাটক রচনা করেন। চারখানায়—'জাপনিয়াঁ রাছছ্', 'দেশ রচ্ছক্', 'জর্মনওয়াকে হার নিহিচয়' ও 'ই হামার লড়াই'—ফ্যাসিবিরোধী ভাবকে প্রকাশ করেছেন। 'ঢুনমুন নেতা'-র মধ্য দিয়ে বিভিন্ন রাজনৈতিক বিচারধারার বিশ্লেষণ ; 'নইকী ঢুনিয়াঁ' ও 'ঔন জোঁক'-এর মধ্যে সাম্যবাদী চিন্তা এবং 'মেহরারুনকে ঢুরদসা'-র মধ্যে নারীজাতির হীন অবস্থাকে ফুটিয়ে তুলেছেন।

কংগ্রেস কমিটির এলাহাবাদ প্রস্তাব কংগ্রেস-মুসলিম লীগ রাজনীতি নিয়ে দেশের মধ্যে নতুন আলোচনার সূত্রপাত হয়। রাহুল এই সময় (৯ জুন) 'পাকি-স্তান আউর জাতীয়কী সমস্যা' লেখেন। যার ভিতর তিনি ভারতকে এক বহু-জাতিক রাষ্ট্র হিসাবে মেনে সমস্যা সমাধান করার কথা বলেছেন। ২৩ জুলাই ১৯৪২ সালে তিনি জেল থেকে ছাড়া পান।

## ৪

বাইরের দুনিয়ায় অনেক পরিবর্তন হয়েছে। যুদ্ধ সম্পর্কে মনোভাব, ভারতের স্বাধীনতার প্রশ্ন নতুনভাবে দেখা দিয়েছে। বিভিন্ন সভাসমিতি ও সংবর্ধনায় এই-সব প্রশ্নের উত্তর দিতে হচ্ছে। বর্তমানে কংগ্রেস ইংরাজের বিরুদ্ধে কিছু একটা করতে চায়। কিন্তু রাহুলের মতে এমন কিছু করা উচিত হবে না যাতে জাপানি ফ্যাসিবাদ ভারতে প্রবেশ করার সুযোগ পায়। রাহুল বলেছিলেন—'যারা কোরিয়া ও চীনে জাপানি খুনী শাসনের ইতিহাস জানে তারা এ-আশা কখনই করবে না যে জাপান ভারতকে স্বাধীন করে দেবে।'

সমর্থন করতে পারেন নি। পাটনা থেকে তিনি ১ অগস্ট কলকাতা আসেন। কমিউনিস্ট পার্টির আইনসঙ্গত হওয়া উপলক্ষে টাউন হলে অনুষ্ঠিত উৎসবসভায় সভাপতিত্ব করবেন। বিশাল জনসমুদ্রে পরিণত হয়েছে টাউন হল-এলাকা। এর আগে বহু বড় বড় সভায় যোগ দিলেও আজকের সভা তাঁর কাছে বিশেষ তাৎপর্যপূর্ণ। কারণ রাহুলের ভাষায়, 'বাঙালী তরুণেরা নিজেদের যোগ্যতা ও আত্মত্যাগের দ্বারা স্বাধীনতা আন্দোলনের অগ্রবাহিনী আর এরাই ভারতকে স্বাধীনতার জন্য শহিদ হতে শিখিয়েছে। বাংলাদেশের শ্রমিকেরা বিভিন্ন আন্দোলনের অগ্রদূত। আর তারাই সমবেত হয়েছে এই মহতী সভায়।'

কংগ্রেসের অগস্ট আন্দোলন শুরু হয়েছে। চারিদিকে অশান্ত জনগণ বিক্ষোভ প্রদর্শন করছে। ইংরাজের দমননীতিও পুরোদমে চলছে। এই আন্দোলন নেতৃত্বহীন, অসংঘটিত ও অনুশাসনবিহীন। তাই ধীরে ধীরে ভাঁটা পড়তে আরম্ভ করে। রাহুল অগস্ট আন্দোলনকে অগস্টের তুফান বলে বর্ণনা করেছেন।

অক্টোবরে তিনি আবার কলকাতায় আসেন কমিউনিস্ট পার্টির রাজনীতি শিক্ষাশিবিরে যোগ দেবার জন্য। সেই সময় সোভিয়েত সুহৃদ সমিতি ভারত থেকে কিছু বুদ্ধিজীবিকে রাশিয়ায় পাঠাবার ব্যবস্থা করছে। রাহুলের নামও তার মধ্যে আছে। সেখান থেকে বোম্বাই যান পার্টির কেন্দ্রীয় দপ্তরে মার্কসবাদী সাহিত্যের অনুবাদ ও অন্য কাজে। তিনি এই সময় লেনিনের 'গ্রামের গরীবদের প্রতি' হিন্দিতে অনুবাদ করেন এবং 'নয়ে ভারতকে নয়ে নেতা' সংকলন কাজ আরম্ভ করেন। বোম্বাই থাকাকালে খবর পান অন্যতম প্রাচ্যভাষাবিদ্ ভারতবন্ধু আচার্য শ্চের্বাৎস্কী মৃত্যুমুখে পতিত হয়েছেন।

১৯৪৩ সালে রাহুলের পঞ্চাশ বৎসর পূর্ণ হয়। যে-প্রতিজ্ঞা তিনি একদিন করেছিলেন তাকে ভীষ্মের মত রক্ষা করেছেন। আজমগড় জেলায় প্রবেশ করেন নি একদিনের জন্যেও। এখন আর কোনো বাধা নেই। কিন্তু যে-জন্মভূমিকে যে-পরিচিত গ্রামকে তিনি বহুদিন আগেই ছেড়ে এসেছেন আজ সেই রূপ কি তিনি আবার দেখতে পাবেন? পাবেন কি সেইসব পরিচিত মুখ যাদের সঙ্গে জড়িয়ে আছে বাল্যকালের কত মধুর স্মৃতি? তবু জন্মস্থান! 'এক নতুন তীর্থযাত্রা' চৌত্রিশ

উত্তরাখণ্ডে চলেছেন। উত্তরকাশী হয়ে গঙ্গোত্রীর পথে ধরালী থেকে নেলাং এবং তিব্বতসীমান্তে। ফিরলেন মসুরী( মুসৌরি ), জৌনসার ও দেরাদুন হয়ে। উত্তর ভারতের বিভিন্ন জায়গায় গিয়ে তিনি তাঁর 'নয়ে ভারতকে নয়ে নেতা'-র জন্য বিয়াল্লিশ জনের জীবনীও সংগ্রহ করেন।

১৯৪৪ সালে মার্চ মাসে নিখিল ভারত কৃষকসভার অধিবেশন। এর আগের বারে ( ১৯৪০ ) রাহুল সভাপতি ছিলেন, কিন্তু গ্রেপ্তার হয়ে যাবার জন্যে যোগ দিতে পারেন নি। এবারের সভায় যোগ দেন। ফ্যাসিবাদ পরাজয়ের মুখে। ভারতে সাম্রাজ্যবাদ-বিরোধী শক্তি-সমাবেশের দিক থেকে ঐ সম্মেলন স্মরণীয়। অন্ধ্রে থাকার সময় সেখানকার বিভিন্ন ঐতিহাসিক জায়গা পরিদর্শন করেন। সেখান থেকে বোম্বাই যান ( ৬ এপ্রিল ১৯৪৪ )। এইসময় তিনি তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়-এর 'পঞ্চগ্রাম' উপন্যাসটি পড়েন, পরে 'মন্বন্তর'ও পড়েন। তারাশঙ্কর সম্বন্ধে রাহুলের মন্তব্য—'তিনি সিদ্ধহস্ত কলাচার···তিনি (তারাশঙ্কর) আশপাশের পরিস্থিতি দ্বারা প্রভাবিত হওয়া দূষণ নয় ভূষণই মনে করেন'। চারখানা বই লেখার চিন্তা মাথায় এসেছে এর মধ্যে। প্রথমে সরদার পৃথ্বীসিংহের জীবনী স্থরু করেন, পরে 'হিন্দি কাব্যধারা'য় হাত দেন। প্রয়াগে থাকার সময় 'জয় যৌধেয়' নামে ঐতিহাসিক উপন্যাস রচনা করেন। ভারতে রাজতন্ত্র ছাড়াও যে প্রজাতন্ত্র ছিল সে-বিষয়ে সংস্কৃত সাহিত্য নীরব। পালি সাহিত্য পাঠ করে তিনি এ-বিষয়ে নতুন আলোকপাত করেন এই উপন্যাসের মাধ্যমে। তারপর মার্কসবাদী দৃষ্টিকোণ থেকে জাতীয় আন্তর্জাতিক পরিস্থিতি বিশ্লেষণ করে সহজ ভাষায়—হিন্দি ও ভোজপুরীতে—'ভাগো নহীঁ, দুনিয়াকো বদলো' রচনা করেন। ১৯৪০ সাল থেকে রাহুল 'মেরী জীবনযাত্রা' রচনা শুরু করেন। এই আত্মজীবনীতে নিজের জীবনের ঘটনা ছাড়া জাতীয় ও আন্তর্জাতিক বিভিন্ন ঘটনার সমাবেশ করেন। এইসময় ১৯৪৭ সালের ঘটনা পর্যন্ত যোগ করে প্রকাশের ব্যবস্থা করেন। কিন্তু ১৯৫০ সালের আগে এই আত্মজীবনী প্রকাশিত হয় না।

পাসপোর্ট সমস্যার সমাধান হয়েছে। ইরানের পথে সোভিয়েত রাশিয়ায় যাবার জন্য ১৯৪৪ সালে অক্টোবর মাসে ভারত ত্যাগ করেন। ২ নভেম্বর কোয়েটা থেকে ট্রেনে ইরান-সীমা জাহিদান পৌছান, সেখান থেকে তেহরান। যুদ্ধ তখনো

শেষ হয় নি। রাহুলকে ২ জুন ১৯৪৫ পর্যন্ত দীর্ঘ সাত মাস তেহ্‌রানে অপেক্ষা করতে হয়। জার্মান ফ্যাসিস্তদের পরাজয়ের পর সোভিয়েত-প্রবেশের ভিসা পান। তিনি বিমানে সোভিয়েতে যান। প্রথমে বাকু, পরে স্তালিনগ্রাদে কিছুদিন অপেক্ষা করতে হয়। দ্বিতীয় মহাযুদ্ধের পরাজয় সূচনা স্তালিনগ্রাদ থেকেই শুরু। সোভিয়েত লালফৌজ ফ্যাসিস্ত জার্মান বাহিনীকে বার্লিন পর্যন্ত পশ্চাদ্ধাবন করে নিয়ে যায়। তারপর ৫ মে বিনাশর্তে আত্মসমর্পণ করতে বাধ্য করে। রাহুল সেই যুদ্ধবিধ্বস্ত ঐতিহাসিক স্তালিনগ্রাদে এসেছেন, যুদ্ধের একমাস পরেই। তিনি স্তালিনগ্রাদকে সারা বিশ্বের এক পবিত্র 'ঐতিহাসিক স্থান' হিসাবে বর্ণনা করেছেন। সেখান থেকে মস্কো এবং লেনিনগ্রাদ পৌছান ৪ জুন। এই সময় সোভিয়েত বিজ্ঞান একাডেমির ২২০তম জয়ন্তী উৎসব প্রতিপালিত হচ্ছে। ভারত থেকে প্রখ্যাত বৈজ্ঞানিক ডঃ মেঘনাদ সাহা এসেছেন। রাহুল তাঁর কাছ থেকে ভারতের অবস্থা সম্বন্ধে খোঁজ নেন এবং ডঃ সাহার স্বাগত অভিনন্দন সংস্কৃতে অনুবাদ করে দেন।

লেনিনগ্রাদে প্রথমে রাহুল রুশভাষা শিখতে আরম্ভ করেন। তিনি এখানে সংস্কৃত ভাষা শেখাবার জন্য এসেছেন। পরে সংস্কৃত ছাড়া হিন্দি ও তিব্বতী ভাষাও শেখান। কালিয়ানোফ, স্থলেকিন, রাবন্নিকফ ইত্যাদি বিভিন্ন প্রাচ্য তথা ভারততত্ত্ববিদ্‌দের সঙ্গে পরিচিত হন। প্রায় পঁচিশ মাস সোভিয়েত দেশে ছিলেন। এবার বিস্তৃতভাবে রাশিয়াকে দেখার ও জানার সুযোগ পান। যুদ্ধের শেষে কীভাবে দ্রুত অর্থনৈতিক বৈজ্ঞানিক ও কারিগরি দিক থেকে রাশিয়া এগিয়ে চলেছে তিনি তার প্রত্যক্ষদর্শী ছিলেন।

রুশ ভাষা ছাড়া এশিয়ার তাজিক প্রভৃতি ভাষাও তিনি শেখেন এবং মধ্য এশিয়ার ইতিহাস সম্বন্ধে যাবতীয় তথ্য সংগ্রহ করেন। এইভাবে অধ্যয়ন ও অধ্যাপনার কাজ শেষ করে ৫ জুলাই ১৯৪৭ সালে লেনিনগ্রাদ থেকে বিদায় নেন। জাহাজে স্টকহলম্ (সুইডেন) হয়ে লণ্ডন যান (১৪ জুলাই)। লণ্ডনে কয়েকদিন থেকে ৩১ জুলাই জাহাজে ভারত অভিমুখে রওনা হন। জাহাজের মধ্যে ১৫ অগস্ট ১৯৪৭ কী ভাবে প্রতিপালন করা যায় সে-বিষয়ে বিভিন্ন ভারতীয় যাত্রীরা আলোচনা করছিল। রাহুল এই উৎসব উদ্‌যাপন আলোচনায় অংশ নেন। 'এই দিনটা আমাদের দেশের কাছে সব থেকে বড় ঘটনা, কারণ ঐদিন যে-ইংরেজ

সৈনিকরা তরবারির জোরে এতদিন ভারত দখল করে রেখেছিল তারা ভারত ত্যাগ করে চলে যাচ্ছে। আমাদের দেশ নিজেই নিজের ভাগ্যবিধাতা হতে চলেছে। দেশের স্বাধীনতার জন্য কত শহিদ প্রাণ দিয়েছে এবং তার ফলে নবজাগৃতির জন্য ইংরেজ বুঝল আর শাসন করা সম্ভব নয়। ভারতীয় নৌ-সৈনিকরা বিদ্রোহের ঘণ্টা বাজিয়ে দিয়েছে। দেউলিয়া বৃটিশ সরকার তাই তাড়াতাড়ি ভারত ছাড়ার জন্য প্রস্তুত হয়।' যথারীতি ১৫ অগস্ট জাহাজের মধ্যে পতাকা উত্তোলন, মিষ্টান্ন বিতরণ ও সন্ধ্যায় সাংস্কৃতিক অনুষ্ঠানের মধ্য দিয়ে শেষ হয়। ১৭ অগস্ট রাহুল ভারতে পদার্পণ করেন। লালঝাণ্ডা নিয়ে বোম্বাইয়ের মজুরেরা অভিনন্দন জানাতে এসেছে। সঙ্গে মিরজকর, অধিকারী প্রভৃতি কমিউনিস্ট নেতৃবৃন্দ আছেন। স্বাধীনতা দিবসের উৎসব উপলক্ষে সজ্জিত বোম্বাই নগরী। তিনি এক নতুন ভারতে প্রবেশ করে আনন্দিত।

৫

বোম্বাইয়ে অবস্থানকালে বিভিন্ন সংবর্ধনা সভায় রুশদেশ ও অন্য বিষয়ে ভাষণ দেন। বুদ্ধ ও মার্কস্ সম্বন্ধে এক ভাষণে তিনি উভয়ের মধ্যে তুলনা করেন। রাহুল নিজে আর্যসমাজী চিন্তাধারা থেকে বৌদ্ধ যুক্তিবাদ, অনীশ্বরবাদ, বিচার-স্বাতন্ত্র্যবাদ ও আর্থিক সাম্যবাদের দিকে বিবর্তিত হন। এরপর মার্কস্‌বাদী চিন্তাধারা তাঁর কাছে খুবই স্বাভাবিক মনে হয়েছিল। বুদ্ধ বিশ্বের সব কিছু অনিত্য হিসাবে দেখেছেন। সবকিছু প্রতি মুহূর্তে পরিবর্তিত হচ্ছে। পরিবর্তন তথা ক্ষণিকবাদ বুদ্ধ স্বীকার করেন, কিন্তু মানুষকে তার ইচ্ছানুসারে বস্তুস্থিতিকে নিজের অনুকূলে পরিবর্তন করার পথনির্দেশ মার্কস্‌ই প্রথম শিখিয়েছেন। মার্কস্ বস্তুকে শুধু ব্যাখ্যাই করেন নি পরন্তু পরিবর্তন করার কথাই বলেছেন।

সেপ্টেম্বর ৬-৮ তারিখে প্রয়াগে প্রগতিশীল লেখক সংঘের অধিবেশনে রাহুল সভাপতিত্ব করেন। ভাষা ও সাহিত্যের উপর আলোচনা হয়। হিন্দি, উর্দুর প্রশ্নে তাঁর মতে উর্দুকে নাগরীলিপিতে রূপান্তরিত করলে সমস্যার কিছুটা সমাধান হবে। এর অর্থ এই নয় যে আরবী লিপি একেবারে বন্ধ করে দেওয়া। আরবী-ফারসী লিপিতে সীমিত থাকার দরুন পাঠক উর্দু-সাহিত্য পাঠে বঞ্চিত হচ্ছে।

প্রয়াগ থেকে বেনারস-সারনাথ-ছাপরা-পাটনা হয়ে কলকাতায় পৌছান ২১ সেপ্টেম্বর এবং স্নেহাংশুকান্ত আচার্যের বাড়িতে অতিথি হন। কলকাতায় তিনি সুনীতিকুমার চট্টোপাধ্যায়ের সঙ্গে ভাষাসমস্যা নিয়ে আলোচনা করেন। বিধুশেখর ভট্টাচার্য মহাশয়ের সঙ্গেও দেখা করেন। তিনি তিব্বত থেকে সংগৃহীত অসঙ্গের মহান গ্রন্থ 'যোগাচারভূমি' সম্পাদিত করেছেন। পরে বাঙলার কালজয়ী কবি কাজি নজরুল ইসলামকে দেখতে যান। এই সময় নজরুলের বয়স মাত্র উনপঞ্চাশ বৎসর। কিন্তু ছ'বৎসর আগেই তার মস্তিষ্কের কাজ বন্ধ হয়ে গেছে। নজরুল এখন সুখদুঃখের অতীত। কবির আর্থিক অবস্থা জেনে রাহুল ব্যথিত হয়ে মন্তব্য করেন—'বর্তমান সমাজে এটা কী গৌরবের ব্যাপার! একদিকে কবির বই প্রকাশ করে প্রকাশক প্রচুর লাভ করে চলেছে, অন্যদিকে কবি অর্থকষ্টে জীবন কাটাচ্ছেন।'

কলকাতা থেকে মধ্য ভারত হয়ে তিনি প্রয়াগে আসেন এবং পুস্তক রচনায় হাত দেন। রাশিয়ায় অবস্থানকালে মধ্য এশিয়ার অন্যতম তাজিক লেখক সদরুদ্দিন আইনীর বই পড়েন এবং উর্দুতে অনুবাদ করেন। এবার তিনি তাঁর দু'খানা উপন্যাস 'দাখুন্দা' ও 'গুলামান' (জো দাস থে) হিন্দিতে অনুবাদ করেন। এরপর সোভিয়েত মধ্য এশিয়ার ইতিহাসের উপর একখানা বই রচনা করেন, যার মধ্যে সেখানকার সামাজিক পরিবর্তনের পরিচয় বর্ণনা করেন। জিপসীদের ভাষা নিয়ে একটা লেখাও এই সময় শেষ করেন।

স্বাধীনতা পাবার পর বোম্বাইতে হিন্দি সাহিত্য সম্মেলন-এর প্রথম অধিবেশন (ডিসেম্বর ১৯৪৭) অনুষ্ঠিত হয়। সভাপতি নির্বাচিত হয়েছেন রাহুল। পরিভাষা ও লিপি সম্বন্ধে তিনি বিশেষভাবে উৎসাহী। এই সম্মেলনে ভাষণপ্রসঙ্গে তিনি হিন্দি-উর্দু প্রসঙ্গে যে-মত ব্যক্ত করেন এবং মুসলমানদের শতাব্দীব্যাপী সাংস্কৃতিক বয়কট পরিত্যাগ করে সাংস্কৃতিক ঐক্য স্থাপনের যে-আহ্বান জানান তা নিয়ে কমিউনিস্ট পার্টির সঙ্গে মতবিরোধ দেখা দেয়। কেন্দ্রীয় অফিসে রাহুল এনিয়ে আলোচনা করেন। তারা চাইছে ভাষণ থেকে ঐ অংশ বাদ দিয়ে দিতে। কিন্তু ভাষণ ছাপা হয়ে গেছে। তাই বাদ দেওয়া সম্ভব নয়। রাহুল ওটা বাদ দিতে গররাজি ছিলেন না, কারণ তিনি ব্যক্তিগত বিচার অপেক্ষা দলগত বিচার এবং অনুশাসনকে আবশ্যকীয় গুণ হিসাবে মনে করেন। সামান্য ব্যক্তিগত বিচারের জন্য

পার্টি ছাড়া রাহুলের পছন্দ নয় ? যাই হোক এরপর তিনি আর দলীয় সদস্য পদে থাকেন না। এবার তিনি পরিভাষার কাজ শুরু করেন। হিন্দি 'শাসন শব্দকোষ' শেষ করে হিমালয়ের দিকে চলে যান।

১৯৪৮ সালের মে মাসে সিমলা হয়ে হিমাচল প্রদেশের চিনী উপত্যকার কিন্নরদেশে যান। সেখানকার জাতীয় বৈশিষ্ট্য বজায় রেখে অনগ্রসরতা দূরীকরণ ও সার্বজনীন শিক্ষা প্রসারের জন্য সরকারের কাছে মূল্যবান 'নোট' পাঠান। গরমের পর প্রয়াগে আসেন। পরিভাষার কাজ ছাড়া বর্তমান রাজনৈতিক পরিস্থিতির উপর 'আজ কী রাজনীতি' ও কিন্নরদেশ ভ্রমণের উপর 'কিন্নরদেশ' রচনা শুরু করেন।

রাষ্ট্রভাষা হিসাবে হিন্দি প্রসারের জন্য তিনি বিশেষভাবে চেষ্টা করেন। শাসন শব্দকোষ ছাড়া বিভিন্ন বিষয়ের উপর পরিভাষার কার্য পরিচালনা করেন। তিনি 'হিন্দিকোষ' রচনা ছাড়া 'তিব্বতী-হিন্দি কোষ' ও 'তিব্বতী-সংস্কৃত কোষ' তৈরি করেন। সংস্কৃত ভাষাজ্ঞানের জন্য ইতিপূর্বে ( ১৯৩৯ ) শ্রীকাশী পণ্ডিত সভা তাঁকে 'মহাপণ্ডিত' উপাধিতে ভূষিত করেছে।

ভারতের বিভিন্ন প্রান্তে সফর সেরে আবার কলকাতায় এসেছেন ( ২০ ডিসেম্বর ১৯৪৮ )। সুনীতিবাবু ও বৈজ্ঞানিক সত্যেন্দ্রনাথ বসুর সঙ্গে ভাষাসমস্যা নিয়ে আলোচনা হয়। অধ্যাপক বসু মাতৃভাষার মাধ্যমে বিজ্ঞান প্রচারের কথা বলেন। কলকাতার সঙ্গে রাহুলের সম্পর্ক বাল্যকাল থেকে এবং বাঙলা ও বাঙালী সম্বন্ধে তিনি উচ্চ ধারণা পোষণ করেন। 'কলকাতা শুধু বাঙলার রাজনৈতিক রাজধানী নয়, সাংস্কৃতিক রাজধানীও বটে। বাঙালীরা প্রথম আধুনিক তথা য়ুরোপের সংস্পর্শে আসে এবং বাঙালীরাই প্রথমে আমাদের মুক্তি ও প্রগতির পথ দেখায়। ঊনবিংশ শতাব্দীর শেষে বাঙালী মনীষীরা য়ুরোপীয় সংস্কৃতি ও জ্ঞান-বিজ্ঞানের চর্চা শুরু করেন এবং অনেক কিছুই গ্রহণ করেছেন, যা থেকে হিন্দি-ভাষীরা পঞ্চাশ বৎসর পিছিয়ে আছে।' কলকাতা থেকে রাহুল শান্তিনিকেতন যান 'বৌদ্ধসংস্কৃতি' পুস্তক রচনার তথ্য সংগ্রহের জন্য। চীনাভবনে রক্ষিত সামগ্রী বিশেষ সহায়ক হয় এবং রবীন্দ্র-জীবনীকার প্রভাতকুমার মুখোপাধ্যায় বিশ্বভারতী গ্রন্থাগার থেকে প্রভূত সাহায্য করেন। পরে 'বৌদ্ধসংস্কৃতি' বইখানি তিনি প্রভাতকুমার মুখোপাধ্যায়কে উৎসর্গ করেন।

১৯০৫ সালে রাহুল কালিম্পঙ যান। সাহিত্য সহায়িকা হিসাবে কমলা পরিয়ারকে নিযুক্ত করেন। পরে ২৩ ডিসেম্বর ১৯৫০ সালে উভয়ের বিবাহ হয় মুসৌরীতে। পুরোহিত ডঃ সত্যকেতু। কালিম্পঙ থাকার সময় তিনি 'দোর্জেলিঙ পরিচয়' রচনা শেষ করেন। তিনি হিমালয় সম্বন্ধে বিভিন্ন পুস্তক বিভিন্ন সময়ে লেখেন যা ভারতীয় ভাষার স্থায়ী সম্পদ।

কালিম্পঙ থাকার সময় তিব্বত-চীনা সম্পর্কে আন্তর্জাতিক রাজনীতিতে নানা আলোচনা শুরু হয়। কমিউনিস্ট ভাবাপন্ন রাহুল পুলিশের দৃষ্টিতে বিপজ্জনক। বিদেশী সংবাদপত্রে এনিয়ে কথা উঠে। রাহুল তাঁর মনোভাব গোপন না করে "নবীন চীন স্বাগত', 'হামারা পড়োশী 'চীন' ইত্যাদি রচনার মধ্যে পরিষ্কারভাবে জানিয়ে দিয়েছেন, 'আমার পূর্ণ সহানুভূতি চীনের প্রতি। আমি জানি তিব্বতের মঙ্গল চীনের সঙ্গে থাকলে, আর এছাড়া অন্য কোনো পথ নেই।' সেখান থেকে হায়দ্রাবাদ যান সাহিত্য সম্মেলনে যোগদান করার জন্য। সেখানে রাহুলকে 'সাহিত্য বাচস্পতি' উপাধি দেওয়া হয়। এবার ঘরের খোঁজে কালিম্পঙ-নৈনিতাল হয়ে মুসৌরীতে ঘর বাঁধেন।

মুসৌরীতে থাকাকালীন তিনি সোভিয়েত দেশ থেকে আনীত মধ্য এশিয়ার ইতিহাসের তথ্য পর্যালোচনা করেন এবং দুইভাগে বৃহৎ পুস্তক রচনা করেন 'মধ্য এশিয়া কা ইতিহাস'। এই পুস্তকের জন্য তিনি সাহিত্য অকাদেমি পুরস্কার পান। এছাড়া পারিপার্শ্বিক পরিবেশ নিয়ে ছোট ছোট গল্প রচনা করেন, পরে যা 'বহুরঙ্গী মধুপুরী' নামে প্রকাশিত হয়। ভ্রমণকাহিনী 'রুশ মেঁ পঁচ্চিশ মাস', 'তিব্বত মেঁ তীসরীবার' ও 'যাত্রা কে পন্নে' ইত্যাদি রচনা শেষ করে আবার কেদার-বদরীর দিকে যান।

১৯৫২ সালে দেশব্যাপী সাধারণ নির্বাচন শেষ হয়েছে। নির্বাচনের ফলাফল বিশেষ করে দক্ষিণ ভারতে কমিউনিস্টদের প্রভাব বৃদ্ধিতে তিনি খুশি হন। সামন্ত বাদের অবশেষ নিয়ে এই সময় একখানা উপন্যাস লেখেন 'রাজস্থানী রনিবাস'।

১৯৫৩ সালে রাহুল নেপাল যান। নেপালে রানাশাহী খতম হয়েছে। সাধারণ মানুষ নতুন নেপাল গড়ে তোলার কাজে লেগেছে। রাজা শাহী ?

১৯৫৩ সালের ৫ মার্চ মস্কোতে স্তালিন চিরনিদ্রায় নিদ্রিত হত। 'মার্কস্ যে-সাম্যবাদী দর্শন প্রচার করেছেন এবং পৃথিবীকে পরিবর্তন করার যে-পথ 'দেখিয়ে-

ছেন তাকে প্রতিষ্ঠা করতে লেনিন সফল হয়েছেন রাশিয়ায়। বিপ্লবকে সাফল্য-মণ্ডিত করে সাম্যবাদের গোড়াপত্তন লেনিন করে গেছেন। আর স্তালিন সাম্যবাদী অর্থনীতিকে দৃঢ়ভিত্তিতে প্রতিষ্ঠা করে ফ্যাসিবাদের বিরুদ্ধে মহান সাফল্য এনেছেন। এটা আমার কাছে এক প্রেরণাদায়ক বার্তা।' রাহুল স্তালিনের এক জীবনী রচনা করেন। পরে মার্কস্‌বাদী চিন্তানায়কদের চিন্তাধারা ও কর্মপদ্ধতি প্রচারের জন্য মার্কস, লেনিন ও মাও ৎসেতুঙের জীবনী রচনা করেন এবং মার্কস-বাদী দৃষ্টিকোণ থেকে বিভিন্ন পুস্তক লিখতে শুরু করেন, যার প্রথম বই 'কমিউনিস্ট ক্যা চাহতে হৈঁ'।

১৯৫৪ সালের এপ্রিলে রাহুল আবার হিলাচল প্রদেশ সফর করেন।

১৯৩৪ সালে তিব্বত থেকে রাহুল আদি সিদ্ধ কবি সরহপাদের 'দোহাকোষ' (তিব্বতী অনুবাদ) সংগ্রহ করে আনেন। এইবার সেই দোহাগুলি সম্পাদিত করে প্রকাশ করেন। হরপ্রসাদ শাস্ত্রী কর্তৃক সম্পাদিত দোহাকোষে সব দোহা নেই। ডঃ প্রবোধচন্দ্র বাগচীর দোহাকোষে তিব্বতী অনুবাদসহ মোট ১৩৪টি দোহা আছে। রাহুল যে-পুঁথি সংগ্রহ করেছেন তার মধ্যে ১৬৩টি দোহা আছে। কিছু অপভ্রংশ কবিতাও সেই সঙ্গে অনুবাদ করে এর সঙ্গে যোগ করে দেন। তারপর অক্টোবরে প্রয়াগে আসেন এবং দারাগঞ্জে হিন্দি কবি নিরালার সঙ্গে সাক্ষাৎ করেন।

১৯৫৫ সালের ৫ ফেব্রুয়ারি রাহুল দিল্লীতে কমিউনিস্ট পার্টির সদর দপ্তরে সাধারণ সম্পাদকের সঙ্গে দেখা করেন এবং আবার কমিউনিস্ট পার্টিতে যোগদানের ইচ্ছা প্রকাশ করেন। অজয় ঘোষ সাদরে স্বাগত জানালে ঐ দিনেই সদস্যপদের জন্য আবেদন করেন। ঐ প্রসঙ্গে তিনি লিখেছেন—'এটা সকলেই জানে যে আমি পার্টি সদস্য না থাকলেও পার্টিরই লোক। আমার লেখার মধ্য দিয়ে সেই কাজই করে এসেছি এবং ভবিষ্যতেও করে যাব। ঐ-দিনটা বড়ই আনন্দের। কারণ পার্টি সদস্যপদ ছাড়া আমার মহাপ্রয়াণ হয় নি। চিরকাল ধরে যে-আদর্শ পোষণ করে এসেছি তারই প্রতীক হচ্ছে পার্টি। এখন আমি সারাজীবনের জন্য পার্টিসদস্য থাকব।' কিছুদিন পর পার্টি-পত্রিকায় প্রকাশিত হয় যে রাহুল সদস্যপদ পেয়েছেন। আর সেইদিনই ভারতের রাষ্ট্রপতি রাজেন্দ্রপ্রসাদের সঙ্গে তাঁর সাক্ষাৎ করার দিন। আবার তিব্বত যাবার ইচ্ছা। উত্তরপ্রদেশ সরকার পাসপোর্ট দিতে অস্বীকার করছে। রাহুল রাষ্ট্রপতিকে এনিয়ে সহায়তা করার অনুরোধ জানান।

সাহিত্য রচনার কাজ চলেছে। বৈদিক যুগের উপর ভিত্তি করে ঐতিহাসিক উপন্যাস 'সপ্তসিন্ধু' ছাড়া 'শাদী', 'বিস্মৃতি যাত্রী', 'বচপন কী স্মৃতিয়া' ও 'ভারত মেঁ অংগ্রেজী রাজ্যকে সংস্থাপক' (ইংরাজী হতে অনুবাদ) প্রভৃতি রচনা শেষ করেন।

১৯৫৬ সালের গোড়ায় তিনি কলকাতায় আসেন। ভাষাভিত্তিক রাজ্য পুনর্গঠনের জন্য সেদিন হরতাল। ট্রেন মাঝপথে আটকা পড়ে গেছে। ভাষাভিত্তিক রাজ্য গঠন না হলে জাতীয় সংহতি ও প্রগতি বাধাপ্রাপ্ত হতে বাধ্য। নেহরুর মতে 'ভাষাবাদ নীচ মনোবৃত্তির দ্যোতক।' রাহুল এমত সমর্থন করেন না; কারণ 'যে নিজের মাতৃভাষাকে ভাল না বাসে সে সংস্কৃতিবিহীন ব্যক্তি। ভাষা শখের জিনিস নয়, এটা একটা বড় শক্তির দ্যোতক। যদি জনসাধারণের সঙ্গে ঘনিষ্ঠ সম্পর্ক স্থাপন করতে হয়, যদি জনসাধারণকে শাসনকার্যের উপযুক্ত করে তুলতে হয় তবে তাদের ভাষা ছাড়া এক পাও এগোবার উপায় নেই।'

কলকাতায় তিনি সুনীতি চট্টোপাধ্যায়ের সঙ্গে ভাষা নিয়ে আলোচনা করেন। এছাড়া তিনি এসিয়াটিক সোসাইটি, ভারতীয় গ্রন্থাগার এবং 'স্বাধীনতা' পত্রিকার কার্যালয় পরিদর্শন করেন।

তিব্বতের প্রতি বাল্যকাল থেকেই তিনি আগ্রহী। ১৯৪৯ সালে চীনে সাধারণ-তন্ত্র প্রতিষ্ঠিত হয়েছে। সাম্যবাদ তিব্বতেও প্রবেশ করেছে। বিভিন্ন মঠে 'বন্দি' মূল্যবান পুঁথিপত্র এবার সহজভাবেই দেখা যেতে পারে। সেই আগ্রহ এবং নতুন চীনের প্রগতি প্রত্যক্ষ করার বাসনা নিয়ে চীনা বৌদ্ধ সংঘের আমন্ত্রণক্রমে তিনি ১৯৫৮ সালের ১৫ জুন কলকাতা থেকে চীন অভিমুখে যাত্রা করেন। সেই দিনই রেঙ্গুনে পৌছান। সেখানে প্রায় এক সপ্তাহ থাকেন এবং বিভিন্ন মঠ ও দর্শনীয় স্থান পরিদর্শন করেন। সাহিত্যসভায় ভাষণও দেন। বর্মায় রাহুল অপরিচিত নন কারণ ইতিমধ্যেই তাঁর 'ভোলগা থেকে গঙ্গা', 'বৌদ্ধদর্শন', 'সিংহসেনাপতি' ইত্যাদি পাঁচখানা বই বর্মী ভাষায় অনুদিত হয়েছে।

২৩ জুন রাহুল পিকিঙ পৌছান। বিমানবন্দরে বিশেষভাবে সংবর্ধিত হন। পিকিঙে বিভিন্ন দর্শনীয় স্থান তথা মঠ ও বৌদ্ধ সংঘ পরিদর্শন করে মাঞ্চুরিয়ায় যান। ১৯৩৫ সালে রাশিয়া যাবার সময় এখানে প্রায় এক মাস ছিলেন। নতুন ও পুরাতনে আকাশপাতাল প্রভেদ। মুকদেনে হেভি মেসিন টুল কারখানায় গিয়ে

সেখানকার শ্রমিকদের জীবনযাত্রা সম্বন্ধে অনুসন্ধান করেন, আন্‌শান্‌ শিল্পনগরীতে নতুন চীনের শিল্পপ্রগতি প্রত্যক্ষ করে রাজধানীতে ফিরে আসেন। পিকিঙে তিনি হঠাৎ অসুস্থ হয়ে পড়েন। ছেষট্টি বছর বয়সে হার্টের অসুখ মারাত্মক হতে পারে। তিনি হাসপাতালে ভর্তি হন। পরে সুস্থ হয়ে চীনের অজন্তা তুয়াং হোয়া গুহামন্দির পরিদর্শন করতে যান। ১ অক্টোবর জাতীয় দিবসের কুচকাওয়াজ ও উৎসবে অংশ নেন। চীনের বিভিন্ন কম্যুন পরিদর্শন করে কৃষি প্রগতি সম্বন্ধে খোঁজখবর নেন। এ-বিষয়ে তিনি 'চীন মেঁ কম্যুন' বইতে বিস্তৃত বিবরণ দিয়েছেন। পিকিঙ থেকে বিদায় নেবার আগে অখিল চীন বৌদ্ধ সংঘর সভাপতি গেশোরব (প্রজ্ঞাসাগর)-এর সঙ্গে দেখা হয় ১৯ অক্টোবর। পূর্বে দু'বার তিব্বত-যাত্রার সময় লাসায় তাঁর সঙ্গে রাহুলের পরিচয় হয় এবং এঁরই সহায়তায় ধর্ম-কীর্তির 'বাদন্যায়'-এর শান্তরক্ষিত কৃত টীকার ফটো নিতে সক্ষম হন। তিব্বত সম্বন্ধে আলোচনা হয়। গেশোরব নতুন চীনের প্রতি অনুরাগী এবং সহজভাবেই বুঝেছেন তিব্বতের উন্নতি ও প্রগতির অপূর্ব সুযোগ এসে গেছে। এ-যাত্রায় রাহুলের তিব্বত যাওয়া হল না। নানকিঙ-সাংহাই-ক্যান্টন হয়ে ১০ নভেম্বর কলকাতায় পৌঁছান। চীনভ্রমণ নিয়ে তিনি 'চীন মেঁ ক্যা দেখা' পুস্তক রচনা করেন।

১৯৫৯ সনে ফেব্রুয়ারি-মার্চ মাসে তিব্বতে সামন্তপ্রভুরা বিদ্রোহ করে। চীনা ফৌজ তার মোকাবিলা করে। দেশী ও বিদেশী সংবাদপত্রে নানা আলোচনা চলতে থাকে তিব্বতের ভবিষ্যৎ নিয়ে। পরে দলাই লামা লাসা ত্যাগ করে ভারতে আশ্রয় নেয়। রাহুল তিব্বতের ইতিহাস সম্বন্ধে একজন সর্বজনস্বীকৃত অভিজ্ঞ ব্যক্তি। এ-ব্যাপারে তিনি সহজ ও সরল ভাষায় লেখেন—'তিব্বতের ইতিহাস এই কথাই বলে দশম শতাব্দী থেকে ১৯১১ সাল পর্যন্ত যখন চীন একতাবদ্ধ ছিল তখন তিব্বত চীনের ছত্রছায়ায় ছিল। তিব্বতে দলাই লামার শাসন ১৬৪০ সালের কাছাকাছি সময় স্থাপিত হয়। সেই সময় থেকে চীনে গণরাজ্য প্রতিষ্ঠা (১৯১১) হওয়া পর্যন্ত চীনা প্রতিনিধি অম্বন তিব্বতের শাসনকার্য পরিচালনা করত। আমাদের সার্ভেয়ার নৈন্‌সিংহ ও কিষন সিংহের ১৮৬২ সালের এবং পরের যাত্রাবিবরণী পড়ুন, দেখবেন তিব্বত-সীমানা বরাবর এবং রাজধানী লাসায় চীনা সেনা ও অফিসারের উল্লেখ আছে। প্রথম যাত্রার সময় তিব্বতী সেনা

নেপাল থেকে কৈরোং-এর রাস্তা দিয়ে যাবার অনুমতি দিতে অস্বীকার করলে, নৈন্‌সিংহ চীনা সেনাপতির কাছে আবেদন করে। যখন সেও অস্বীকার করে তখন অন্য রাস্তা ধরতে হয়। এতদূর যাবার দরকার নেই। ১৯০৩/৪ সালের জাপানি যাত্রী কাওয়াগুচীর যাত্রাবিবরণী পড়ুন। তাতেও স্থানে স্থানে চীনা সেনার উপস্থিতির কথা উল্লেখ আছে। মাঞ্চু শাসনের শেষ সময়ে যখন দেশে বিশৃঙ্খলা দেখা দেয় তখন সেই সুযোগে ইংরাজ সেখানে প্রবেশ করার চেষ্টা করে এবং শেষে ১৯০৪/৫ সালে ইয়ংহাস্‌ব্যাণ্ডের নেতৃত্বে একদল সৈন্যকে সেখানে পাঠানো হয়। রুশের সঙ্গে গণ্ডগোল হবার ভয়ে তিব্বতের উপর চীনের আধিপত্য দুই দেশই স্বীকার করে নেয়। ১৯১১ থেকে ১৯৪৯ সাল পর্যন্ত চীন গৃহযুদ্ধে লিপ্ত ছিল। এই সময় ইংরাজ ও অন্য সাম্রাজ্যবাদীরা চীন ও তিব্বতের পুরাতন সম্পর্ক নষ্ট করে দেবার চেষ্টা করে। ইতিহাস তো এই কথাই বলে।'

'১৯৪৮-৪৯ সালে তিব্বতের সামন্তরা এই চেষ্টাই করেছিল যাতে তিব্বত চীনের অধীন না হয়। তারা নিজেদের প্রতিনিধি আমেরিকা ও ইংলণ্ডে পাঠিয়েছিল। শেষ পর্যন্ত তিব্বতের প্রভুরা চীনের সঙ্গে বোঝাপড়া করে। চীন তিব্বতকে স্বায়ত্বশাসনের অধিকার দেয় এবং তৎকালীন তিব্বত সরকার চীনের আধিপত্য স্বীকার করে নেয়। তিব্বতে চীনা সরকার অধিকতর উদারতার সঙ্গে কাজ করে। ১৯৫১ সালের মধ্যে চীনের সব জায়গায় ভূমিসংস্কার কার্যকরী হয়। জমির উপর কৃষকের অধিকার দিয়ে দেওয়া হয়। জমিদারি প্রথা সম্পূর্ণ শেষ হয়ে যায়। কিন্তু তিব্বতে ভূমিসংস্কারের নামও করা হয় না।'

'তিব্বতের ভূমিব্যবস্থা সাধারণ অর্থে জমিদারি প্রথা নয়, পরন্তু সামন্ত অর্ধদাস প্রথা। জমি ও কৃষক—এই দুইয়ের উপর ভূমিপতির পূর্ণ অধিকার। ভূমিপতি নিজের অর্ধদাস কৃষককে প্রাণে মারা ছাড়া বাকি সবকিছু করার অধিকার রাখে। ভূমিপতির ঘরে কৃষকের ছেলেমেয়েরা সারা বছর বিনা পারিশ্রমিকে বেগার খাটে। প্রায় অনাহারেই কাজ করতে হয়।'

'এই রকম জঘন্য ভূমিব্যবস্থার উপর চীনা রাজনীতিজ্ঞরা এই জন্যই আক্রমণ করে নি যাতে তিব্বতের সামন্তরা নারাজ হবার সুযোগ পায়। তিব্বতের সমগ্র জমির প্রায় তিনভাগ মঠ আর মোহান্তদের আর বাকি একভাগ গৃহস্থ সামন্তদের। মোহান্তদের মধ্যেও অনেক সামন্তদের ছেলে আছে। এদের এই অধিকারকে

অক্ষুণ্ণ রাখা জনসাধারণের হিতের বিরুদ্ধ। কিন্তু চীনারা বুঝেছিল এখনি কিছু করলে সাধারণ লোক সামন্তদের ঘাবড়িয়ে দেবে। অকারণ রক্তপাত হবে। তাই চীনারা রাস্তা তৈরি, শিক্ষা প্রসার ও খনিজ অনুসন্ধান কাজ শুরু করে।'

'চীনে সমস্ত কৃষক ইতিমধ্যে কম্যুনে সংঘটিত হয়েছে, কৃষি ও শিল্পবিকাশের সাথে সাথে দেশ উন্নতির পথে এগিয়ে চলেছে। এর প্রভাব তিব্বতের উপর না পড়ে কি থাকতে পারে? ভূমিপতি ও সামন্তরা ভাবতে থাকে এই রকম দিন তাদেরও দেখতে হবে। যদি তরুণেরা লেখাপড়া শিখে শিক্ষিত হয় তবে হাতিয়ার উঠাবার সময় চলে যাবে, সেইজন্য তারা এই চেষ্টা করে।'

'এখনো সমগ্র জনতা এতটা বুঝে উঠতে পারে নি যাতে নিজেদের হিত বুঝে সামন্তদের স্বার্থ থেকে নিজেদের পৃথক রাখে। দলাই লামার উপর জনতার বিশ্বাস আছে। কিন্তু এটা এক প্রকার অন্ধ বিশ্বাস। সাম্রাজ্যবাদী এবং তার অনুচরেরা যতই কাগুজে তরবারি চালাক, তারা তিব্বতী জনসাধারণের কোনো ক্ষতিই করতে পারবে না। এখন ওখান থেকে সামন্তবাদ শেষ হয়েই যাবে। প্রথমে কিছুটা দেরি হলেও এখন সেই কাজ দ্রুততর হবে। আমাদের এখানকার কিছু নেতা তিব্বতের সামন্তপ্রভুদের এই বিদ্রোহকে তিব্বতী জনতার বিদ্রোহ তথা জাতীয় অভ্যুত্থান বলছে। সামন্তদের এই বিদ্রোহ জলের বুদ্বুদের মত। মিলিয়ে যেতে বেশি দেরি হবে না।' ('চীন মেঁ ক্যা দেখা', ভূমিকা, পৃষ্ঠা ২/৩)

চীন যাবার আগে রাহুল মুসৌরীর বাড়ি বিক্রি করে দেন। এবার দার্জিলিংে একটা বাড়ি কেনেন। সিংহল থেকে আবার আমন্ত্রণ এসেছে। বিদ্যালঙ্কার পরিবেন এতদিনে বিশ্ববিদ্যালয় রূপে আত্মপ্রকাশ করেছে। ১৯৫৯ সালে রাষ্ট্রপতি রাজেন্দ্রপ্রসাদ বিশ্ববিদ্যালয় উদ্বোধন করেন। রাহুল সেখানে দর্শন বিভাগের অধ্যক্ষ হয়ে ১৯৫৯ সালের সেপ্টেম্বরে পৌছান। প্রায় দু' বছর অধ্যাপনার পর ১৯৫৯ সালে শারীরিক অসুস্থতার জন্য অধ্যক্ষপদ ত্যাগ করে ভারতে ফিরে আসেন এবং দার্জিলিংে নিজের বাড়িতে উঠেন।

ডিসেম্বরে কলকাতায় কিশোরীদাস বাজপেয়ীর অভিনন্দন সভায় যোগ দিতে আসেন। ১১ ডিসেম্বর ১৯৫৯ সালে হঠাৎ মস্তিষ্কের রক্তক্ষরণে অসুস্থ হয়ে পড়েন, পরে স্মৃতি লোপ পায়। কলকাতায় সবরকম চিকিৎসার ব্যবস্থা করা হয়, পরে কমিউনিস্ট পার্টির চেষ্টায় রাশিয়ায় পাঠান হয়। সেখানে প্রায় সাতমাস চিকিৎসা-

ধীন থাকেন। ভারত সরকার এতদিন রাহুলকে বিশেষ কোনো সম্মান প্রদর্শন করে নি। স্মৃতি লোপ পাবার পর রাহুলকে পদ্মভূষণ উপাধি প্রদান করা হয়। ২৩ মার্চ ১৯৫৯ সালে রাহুল রাশিয়া থেকে দার্জিলিঙ ফিরে আসেন। ৯ এপ্রিল এই অবস্থার মধ্যেই ৭০তম জন্মদিবস পালিত হয়। ১৪ এপ্রিল ১৯৫৯ সালে বেলা সাড়ে এগারটায় হিমালয়-প্রেমী সাম্যবাদী রাহুল হিমালয়ের কোলে চিরনিদ্রায় নিদ্রিত হন।

রাহুল প্রায় দেড়শটি পুস্তকের লেখক, সম্পাদক ও অনুবাদক। তিব্বত থেকে ছোট বড় প্রায় সাড়ে তিনশ পুঁথি সংগ্রহ করে আনেন যার মধ্যে বহু লুপ্ত গ্রন্থও আছে। সেই আবিষ্কারের মূল্যায়ন করতে গিয়ে জায়সওয়াল লিখেছিলেন—'বিদ্বৎ-সমাজ এই আবিষ্কারের নাম কয়েক শতাব্দী পর্যন্ত অপার শ্রদ্ধা বিস্ময় ও কৃতজ্ঞতার সঙ্গে স্মরণ করবে।' চরিত্রচিত্রণ প্রসঙ্গে বলেন—'রাহুলের মধ্যে আমি যেন বুদ্ধেরই প্রকাশ দেখতে পাই, হিংসা দ্বেষ তাঁহার নিরুদ্বেগ চিত্তকে স্পর্শও করতে পারে নি। তিনি সতত প্রশান্ত সৌম্য ও সুধীর, তাঁহার দৃষ্টি বিশ্বজনীন।' আর নিজের ভাষায়—'বিদ্যা ও কাল মিলে মানুষকে অধিকতর উদার করে তোলে। আমি কোনো এক সময় বৈরাগী ছিলাম, পরে আর্যসমাজী হয়েছিলাম, বৌদ্ধ ভিক্ষুও হই, আবার বুদ্ধের উপর শ্রদ্ধা রেখেও মার্কসের শিষ্য হয়েছি।' মানব সংসারে রাহুল সাংকৃত্যায়ন চিরভাস্বর স্বর্ণতারকা।

দীর্ঘ সত্তর বছর ছ'দিনের বৈচিত্র্যময় জীবনে রাহুলজী কত বই রচনা, সম্পাদনা ও অনুবাদ করেছেন এ-জিজ্ঞাসা স্বাভাবিক। তাই এখানে রাহুলের বিভিন্ন রচনা থেকে তথ্য সংগ্রহ করে এবং জাতীয় গ্রন্থাগারে রক্ষিত পুস্তক অবলম্বনে প্রাথমিক সংক্ষিপ্ত পঞ্জী পাঠকদের সামনে রাখছি। রাহুলজীর রচিত, সম্পাদিত ও অনূদিত পুস্তকের সংখ্যা—প্রকাশিত ও অপ্রকাশিত—সর্বাধিক মোট দেড়শটি। কিছু বাদ পড়া অস্বাভাবিক নয়।

এছাড়া বিভিন্ন পত্র-পত্রিকায় শতাধিক লেখা ও ভাষণ আছে যা পুস্তকাকারে অপ্রকাশিত। ১৯৬১ সালের ৮ ডিসেম্বর পর্যন্ত লেখা রোজনামচা এবং বহু চিঠিপত্র আছে। জীবনযাত্রার শেষ খণ্ডও প্রস্তুত করা প্রয়োজন।

রাহুলের চারবার তিব্বত যাত্রায় আবিষ্কৃত পুঁথির সংখ্যা ৩৬৮ এবং ৫৫টি পুঁথির আলোকচিত্র তিনি তুলে এনেছেন, যার মধ্যে ৯টির অনুলিপি করে এনেছেন। এসবের বিবরণ রাহুল নিজে 'Journal of the Bihar and Orissa Research Society'-র পত্রিকায় ১৯৩৫, ১৯৩৭ এবং ১৯৩৯ সালে দিয়েছেন। এই সব মূল্যবান পুঁথির কিছু এবং বহু তিব্বতী চিত্রপট ও অন্যান্য দ্রব্য বর্তমানে পাটনা যাদুঘরে 'রাহুল বিভাগে' সংরক্ষিত আছে।

## সমাজ, রাজনীতি

১। সাম্যবাদ হী ক্যোঁ? ২। দিমাগী গুলামী ৩। রাহুলজী কা অপরাধ ৪। তুম্হারী ক্ষয় ৫। ক্যা করেঁ ৬। মানব সমাজ ৭। বৈজ্ঞানিক ভৌতিকবাদ ৮। ভাগো নহীঁ, দুনিয়াকো বদলো ৯। আজ কী সমস্যাএঁ ১০। আজ কী রাজনীতি ১১। কমিউনিস্ট ক্যা চাহতে হৈঁ ১২। রামরাজ আউর মার্কসবাদ ১৩। ভারত মেঁ অংগ্রেজী রাজ্যকে সংস্থাপক (অনুবাদ) ১৪। মানব কী কহানী

## গল্প

১। সত্‌মী কে বচ্চে ২। ভোলগা সে গঙ্গা ৩। বহুরঙ্গী মধুপুরী ৪। কনৈলা কী কথা ৫। রূপী ৬। মধুপুরী ৭। আজমগড় কী পুরা কথা

## নাটক

( সবগুলি ভোজপুরী ভাষায় লিখিত )

১। জাপনিয়া রাছছ ২। জার্মানওয়াকে হার নিহিচয় ৩। দেশ রচ্ছক ৪। ই হমার লড়াই ৫। ঢুনমুন নেতা ৬। তিন নাটক ৭। মেহারারুনকে দুরদশা ৮। নইকি দুনিয়া

## দেশপরিচয়, ভ্রমণকাহিনী

১। তিব্বত মেঁ সওয়া বরস ২। ইরান ৩। মেরী লদাক যাত্রা ৪। লঙ্কা ৫। মেরী তিব্বত যাত্রা ৬। মেরী য়ুরোপ যাত্রা ৭। জাপান ৮। সোভিয়েত ভূমি ৯। কিন্নরদেশ ১০। দোর্জেলিঙ পরিচয় ১১। যাত্রাকে পন্নে ১২। রুশ মেঁ পঁচ্চিস মাস ১৩। গড়বাল ১৪। এশিয়া কে দুর্গম ভূখণ্ড মেঁ ১৫। কুমাউঁ ১৬। চীন মেঁ কম্যুন ১৭। চীন মেঁ ক্যা দেখা ১৮। জৌনসার দেরাদুন ১৯। নেপাল ২০। হিমাচল প্রদেশ ২১। তিব্বত মেঁ তীসরীবার ২২। ঘুমক্কড় শাস্ত্র ( ভ্রমণ প্রস্তুতি বিষয়ক ) ২৩। যাত্রাবলী ( প্রথম ভাগ )

## ইতিহাস, দর্শন ও বিজ্ঞান

১। ইসলাম ধর্ম কী রূপরেখা ২। পুরাতত্ত্ব নিবন্ধাবলী ৩। দর্শন দিগ্‌দর্শন ৪। সোভিয়েত মধ্য এশিয়া ৫। অতীত সে বর্তমান ৬। মধ্য এশিয়া কা ইতিহাস ( দুই খণ্ডে ) ৭। আকবর ৮। ঋগ্বৈদিক আর্য ৯। বিশ্ব কী রূপরেখা

## বৌদ্ধ সংস্কৃতি

১। বুদ্ধচর্যা ২। তিব্বত মে বৌদ্ধধর্ম ৩। বৌদ্ধদর্শন ৪। বৌদ্ধসংস্কৃতি ৫। মহামানব বুদ্ধ ৬। বৌদ্ধধর্ম ক্যা হৈ ? ৭। বুদ্ধ কা অনাত্মবাদ

## উপন্যাস

১। বাইসবীঁসদী ২। জাদুকা মুল্ক ৩। শৈতান কি আঁখ ৪। বিস্মৃতি কে গর্ভ মে ৫। সোনে কী ঢাল ৬। জীনে কে লিয়ে ৭। সিংহ সেনাপতি ৮। জয় যৌধেয় ৯। মধুর স্বপ্ন ১০। রাজস্থানী রনিবাস ১১। বিস্মৃত যাত্রী ১২। দিবোদাস ১৩। শাদী

## জীবনকথা, স্মৃতিচিত্র ও আত্মকথা

১। নয়ে ভারত কে নয়ে নেতা ২। সরদার পৃথ্বীসিংহ ৩। মেরী জীবনযাত্রা (পাঁচ খণ্ডে) ৪। স্তালিন ৫। লেনিন ৬। বচপন কী স্মৃতিয়াঁ ৭। কার্ল মার্কস্ ৮। মাও ৎসেতুঙ ৯। জিনকা মৈঁ কৃতজ্ঞ ১০। মেরে অসহযোগ কে সাথী ১১। বীর চন্দ্রসিংহ গড়বালী ১২। ঘুমক্কড় স্বামী হরিশরণানন্দ ১৩। সিংহল ঘুমক্কড় জয়বর্ধন ১৪। সিংহল কে বীর ১৫। কপ্তান লাল ১৬। জয় জেতা কে পর

## সাহিত্য

১। সাহিত্য নিবন্ধাবলী ২। হিন্দি কাব্যধারা ৩। সংস্কৃত কাব্যধারা ৪। দক্ষিণী-হিন্দি কাব্যধারা ৫। পালি সাহিত্যকা ইতিহাস ৬। পালি কাব্যধারা

## ভাষাশিক্ষা ও কোষগ্রন্থ

১। তিব্বতী পাঠবলিয়াঁ (তিন খণ্ডে) ২। তিব্বতী বালশিক্ষা ৩। তিব্বতী ব্যাকরণ ৪। সংস্কৃত পাঠমালা (পাঁচ খণ্ডে) [১৯২৭/২৮ সালে সিংহলী ভাষায় প্রকাশিত পুস্তকের পরিবর্ধিত হিন্দি রূপ] ৫। সিংহল ভাষা ৬। শাসন শব্দকোষ ৭। রাষ্ট্রভাষা কোষ ৮। তিব্বতী-হিন্দি কোষ ৯। তিব্বতী-সংস্কৃত কোষ

## পালি, সংস্কৃত হতে অনুবাদ ও সম্পাদনা

১। বসুবন্ধুকৃত অভিধর্মকোষ ২। ধম্মপদ ৩। মজ্ঝিমনিকায় ৪। বিজ্ঞপ্তিমাত্রতা সিদ্ধি (চীনা হতে সংস্কৃত)* ৫। বিনয় পিটক ৬। প্রজ্ঞাকর গুপ্তকৃত প্রমাণ বার্তিকভাষ্য (অংশত) ও বার্তিকালঙ্কার (প্রত্যক্ষ পরিচ্ছেদ)* ৭। বাদন্যায় শান্তরক্ষিত বৃত্তি* ৮। দীঘনিকায় (জগদীশ কাশ্যপসহ) ৯। মাতৃচেটকৃত অর্ধ্যর্দ্ধ-

শতক ( কে পি জায়সওয়ালসহ )* ১০। নাগার্জুনকৃত বিগ্রহ ব্যবর্তনী ( জায়-সওয়ালসহ )* ১১। ধর্মকীর্তিকৃত প্রমাণবার্তিকম্* ১২। মনোরথ নন্দীকৃত প্রমাণ-বার্তিক ( বৃত্তিসহ )* ১৩। প্রমাণবার্তিক কর্ণকগোমী বৃত্তি ও স্বোপজ্ঞ বৃত্তিসহ ১৪ প্রজ্ঞাকরগুপ্তকৃত প্রমাণবার্তিকভাষ্য ১৫। দীর্গাগমস্য সূত্রদ্বয়ম্ ১৬। খুদ্দক-পাঠ ১৭। গুণপ্রভকৃত বিনয়সূত্র ১৮। মজ্ঝিমনিকায় (ক) পন্নাসকম্ (খ) উপরি পন্নাসকম্ ( দেবনাগরী লিপিতে ) ১৯। হেতুবিন্দু ২০। সম্বন্ধ পরীক্ষা ২১। নিদান পরীক্ষা ২২। মহাপরিনির্বাণসূত্র ২৩। সূত্রকৃতাঙ্গ ২৪। যোগাচারভূমি

## বিদেশী ভাষা হতে অনুবাদ ও অন্যান্য সম্পাদনা

১। দাখুন্দা ২। অনাথ ৩। জো দাস থে ৪। অদিনা ৫। সুদখোর কী মৌত। ( সবগুলি সদরুদ্দীন আইনীর তাজিক উপন্যাস হতে অনুবাদ ) ৬। সোভিয়েত কী ইউনিয়ন কম্যুনিস্ট পার্টিকা ইতিহাস ( দুই খণ্ডে ) [ স্তালিন ] ৭। সোভিয়েত ন্যায় আউর রাদেক আদিকা মুকদমা [ কোলর্ড ডাড্‌লে ] ৮। গাঁও কে গরীবোঁ সে [ লেনিন ] ৯। কম্যুনিস্ট ঘোষণা [ মার্কস্ ও এঙ্গেল্‌স ] ( আচার্য নরেন্দ্রদেব-সহ) ১০। আদি হিন্দি কী কহানিয়াঁ আউর গীত [রমনমাই কথিত] ১১। দোহা-কোষ [ সরহপাদকৃত ] ১২। তুলসী রামায়ণ (সংক্ষিপ্ত) ১৩। হিন্দি লোকসাহিত্য ( 'হিন্দি সাহিত্যকা বৃহৎ ইতিহাস'-এর ষোড়শ খণ্ডের সম্পাদনা ) ১৪। 'গঙ্গা' পত্রিকা, পুরাতত্ত্বাংক ( সম্পাদনা )

## বাংলা অনুবাদে রাহুল-সাহিত্য

১। মানব সমাজ ২। বৈজ্ঞানিক বস্তুবাদ ৩। ভোলগা থেকে গঙ্গা ৪। নিষিদ্ধ দেশে সওয়া বৎসর ৫। ভোলগা থেকে গঙ্গা ( কনৈলা কী কথা ) ৬। জয় যৌধেয়† ৭। অগ্নিস্বাক্ষর ( মধুর স্বপ্ন ) ৮। সিংহ সেনাপতি ৯। কিন্নর দেশে ১০। পুরনো সেই দিনের কথা ( সত্‌মী কে বচ্চে ) ১১। সপ্তসিন্ধু ( দিবোদাস ) ১২। উত্তরাংশ ( জীনে কে লিয়ে ) ১৩। স্মৃতির অন্তরালে (বিস্মৃতি কে গর্ভ মেঁ) ১৪। বিস্মৃত যাত্রী ১৫। নতুন মানব সমাজ ( তুম্‌হারী ক্ষয় )† ১৬। বুদ্ধদর্শন

* Journal of the Bihar and Orissa Research Society-তে প্রকাশিত।

† বুক্‌স অ্যাণ্ড পিরিয়ডিক্যাল্‌স, কলকাতা কর্তৃক প্রকাশিত।

## বুক্‌স অ্যাণ্ড পিরিয়ডিক্যাল্‌স
প্রকাশিত অন্যান্য উল্লেখযোগ্য গ্রন্থ

---

হাওয়ার্ড ফাস্ট

### স্পার্টাকাস

অনুবাদ : সুনীলকুমার চট্টোপাধ্যায়

---

বিশ্বের একুশটি প্রগতিশীল গল্পের সংকলন

### আন্তর্জাতিক

প্রতিবাদের গল্পসংগ্রহ

সম্পাদনা : রাঘব বন্দ্যোপাধ্যায়

---

চল্লিশ-দশকের নৌ বিদ্রোহের প্রামাণ্য দলিল

ফণীভূষণ ভট্টাচার্য

### নৌ বিদ্রোহের ইতিহাস

দুষ্প্রাপ্য চিত্র-সংবলিত

---

ম্যাক্সিম গর্কি

### আর্তামোনোব কাহিনী

অনুবাদ : সত্যপ্রিয় বড়ুয়া